# N.W. FRONTIER PROVINCE

The N.W. Frontier Province was formed in 1901 under a Chief Commissioner, from five districts of the Punjab which lay west of the Indus and five political agencies between those districts and the Afghan border. Those agencies are Malakand, Khyber, Kurram, and North and South Waziristan. The object, which has been largely attained, was to secure effective friendly relations with the tribes in those agencies. In 1932 the Chief Commissioner became a Governor. The capital is Peshawar, the meeting place of all the races of Central Asia and the goal of many camel caravans. From earliest times, trading caravans have passed in and out of India by way of the Khyber Pass, and Peshawar's position near the entrance to the pass has given her great commercial importance. The military railway beyond was extended through the Khyber Pass about 1923. The area of the North-West Frontier Province is about 36,356 square miles and the main occupation of the population is agriculture. Pathans outnumber any other section of the population and are the important land-holders of the Province.

# উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশ

সিন্ধুনদীর পশ্চিমস্থিত পাঁচটী জেলা এবং ঐ জেলাগুলি ও আফগান সীমান্তের মধ্যবর্ত্তী পাঁচটী এজেন্সি (রাজনৈতিক প্রতিনিধির অধীন স্থান) নিয়ে ১৯০১ সালে এক চিফ কমিশনারের শাসনাধীনে উত্তরপশ্চিম সীমান্ত প্রদেশ গঠিত হয়। ঐ এজেন্সিগুলির নাম মালাকন্দ, খাইবার, কুরম, উত্তর ও দক্ষিণ ওয়াজিরিস্তান। উদ্দেশ্য ছিল যে ঐ এজেন্সিগুলির পার্ব্বত্যজাতিদের সঙ্গে বন্ধুত্ব স্থাপন করা হ'বে—এবং তা এখন মোটামুটি করা হয়েচে। ১৯৩২ সালে চিফ কমিশনারকে গবর্ণর করা হয়।

আদিমকাল থেকে খাইবার পাশ দিয়ে ব্যাবসায়ীর দল ভারতে যাতায়াত করেচে। পেশোয়ার এই পাশের প্রবেশমুখে অবস্থিত ব'লে ব্যাবসাক্ষেত্রে এত প্রয়োজনীয় সহর হয়েচে।

পেশোয়ার ছাড়িয়ে যে মিলিটারি রেলপথ আছে তাকে আন্দাজ ১৯২৩ সালে খাইবার পাশের (গিরিবর্ত্মের) ভিতর দিয়ে বিস্তৃত করা হয়।

এর রাজধানী পেশোয়ার মধ্য এসিয়ার অনেক জাতির মিলনভূমি ও উষ্ট্রারোহী অনেক পথিকদলের লক্ষ্যস্থল। এর আয়তন প্রায় ৩৬৩৫৬ বর্গমাইল, এবং এখানকার লোকেরা প্রধানত: কৃষিকাজ করে। পাঠানেরা সংখ্যায় সবচেয়ে বেশী, এবং বড় জমিদারেরা বেশীভাগ পাঠান।

The Edwardes or Kabul Gate of Peshawar leading to the main Kissa Kahani Bazar.
পেশোয়ারের এডওয়ার্ডেস্ বা কাবুল গেট। আদত কিস্সা কহানী বাজারে যাবার পথ।
پشاور کا ایڈورڈز یا کابلی دروازہ جو قصہ خوانی بازار کلاں سے ملحقہ ہے۔

A general view over the roof-tops of Peshawar, taken from the city ramparts.

পেশোয়ারেব ছাদের দৃশ্য — নগরপ্রাচীর থেকে ।

پشاور کی شہر پناہ سے مکانات کے چھتوں پر کا عام نظارہ -

The main bazar, Peshawar, a meeting place for central Asian and Indian traders.

পেশোয়ারের প্রধান বাজার, মধ্য-এশিয়াবাসী এবং ভারতীয় বণিকদের মিলনস্থল ।

پشاور کا بڑا بازار جہاں پر وسط ایشیائی اور هندوستانی تاجر ملتے هیں -

*Above:* A general view over Peshawar, and *left:* a scribe taking the thumb-print from a client who cannot write.

উপরে পেশোয়ারের একটী সাধারণ দৃশ্য। বামে মুন্সি লিখতে জানেনা এমন এক মক্কেলের বুড়ো আঙুলের ছাপ নিচ্চে।

اوپر- پشاور کے اوپر کا ایک عام نظارہ - بائیں - ایک عرضی نویس ایک ان پڑھ سائل کا نشان انگوٹھا لے رہا ھے -

Midday prayer in the Jama Masjid, Peshawar. A full congregation.
জমা মসজিদে মধ্যাহ্ন নমাজ । পূর্ণজনসমাগম ।
جامع مسجد پشاور میں نماز دوپہر ۔ نمازیوں کا کافی مجمع ہے

A shooting expedition near Peshawar, including four howdah elephants and four pad animals.
পেশোয়ারের নিকট শিকার অভিযান । চারিটী হাওদাওলা ও চারটী গদিওলা হাতী ।
پشاور کے قریب ایک شکاری مجمع ۔ چار ھودہ سواری کے ھاتھی اور چار باربرداری کے ھیں ۔

Thirty-seven miles south of Peshawar lies Kohat, which is reached
পেশোয়ারের সাঁইত্রিশ মাইল দক্ষিণে কোহাট। রাজধানী থেকে
فٹ بلند ہے جسمیں پشاور سے کوہاٹ جانے کا راستہ ہے -

from the capital city through the Kohat Pass 2,800 feet up.
২,৮০০ ফিট উচু কোহাট গিরিবর্ত্ম দিয়ে এখানে যাওয়া যায়।
کوهاٹ پشاور سے ۳۷ میل جانب جنوب ہے درۂ کوهاٹ دوهزار آٹھ سو

In the heart of the Kohat Pass in independent territory, lies the Adam Khel factory, where the Afghan armsmiths turn out very serviceable rifles for the tribesmen. Workers busy at their task, and a tribesman inspecting the wares.

কোহাট গিরিবর্ত্মের মধ্যে বৃটিশের অনধিকৃত স্থানে আদম খেল কারখানা। এখানে আফগান অস্ত্রকরেরা পার্ব্বত্যজাতিদের জন্য বেশ ব্যবহারোপযোগী বন্দুক তৈরী করে। কারিগরেরা কাজ করচে এবং পার্ব্বত্যজাতীয় একজন লোক বন্দুক পরীক্ষা করচে।

درهٔ کوهاٹ کے قلب میں «غیر علاقه» هے جهان پر ادم خیل کے کارخانه میں افغان هتهیار ساز نهایت کا رآمد بندوق اپنی قبیلون کے لئے نباتے ہین۔ کاریگر اپنے کام مین مشغول هیں اور ایک سرحدی مال دیکھ رها هے۔

The Shabkadar Fort to the north of Peshawar, and *inset:* the fort's watch-tower.
পেশোয়ারের উত্তরে শব্‌কাদর দুর্গ। ভিতরে দুর্গের পরিবেক্ষণ-চূড়া।
قلعہ شبقدر پشاور کے شمالی جانب - مندرجہ - قلعہ کا بُرج ہے -

Leader of a caravan, his face protected from dust by a swathe of his turban.
পথিকদলের একজন নেতা। পাগড়ীর এক অংশ মুখে জড়িয়ে ধূলো আটকেছে।
قافلہ کا کاروان سالار پگڑی کے ایک لپیٹ نے اس کا چہرہ گرد سے محفوظ کر رکھا ھے۔

On the *left* is a Khyber Pass tribesman, and *right*: an Afridi herdsman.
বামে খাইবার গিরিবর্ত্ম নিবাসী একজন পার্ব্বত্য-জাতীয় ব্যক্তি। দক্ষিণে একজন আফ্রিদী পশুপালক।
بائیں - درۂ خیبر کا ایک سرحدی - دائیں - ایک آفریدی گلہبان -

The old Buddhist pilgrim road through the Malakand Pass. A view looking south.
মালাকন্দ গিরিবর্ত্মের ভিতর দিয়া প্রাচীন বৌদ্ধ তীর্থপথ। দক্ষিণ-মুখী দৃশ্য।
درۂ ملاکنڈ میں سے پرانی بدھ حاجیوں کی سڑک - جنوبی جانب کا نظارہ -

A camel caravan winding its way through the Khyber Pass. The railway
এক উষ্ট্রারোহী পথিকের দল খাইবার গিরিবর্ত্মের ভিতর দিয়ে এঁকে বেঁকে যাচ্ছে । রেল-পথটী
لپیٹ میں نہاں ھے - ایك قلعه بند بُرج سڑك كی حفاظت كےلۓ ھے -

lies hidden in the folds of the hills. A fortified tower guards the road.

পর্ব্বতের অন্ধিসন্ধিতে লুকিয়ে আছে। একটী সুরক্ষিত দুর্গ রাস্তার উপর চৌকি দিচে।

اونٹوں کا قافلہ درۂ خیبر میں سے گذر رہا ھے - ریل کی سڑك پہاڑوں کی

The Jamrud Fort that guards the eastern entrance to the Khyber Pass.

জামরুদ দুর্গ — খাইবার গিরিবর্ত্মের পূর্ব্ব প্রবেশপথ রক্ষা করে।

قلعہ جمرود جو درۂ خیبر کے مشرقی دروازہ کا نگہبان ہے۔

Where British India ends, and the road goes on into Afghanistan. Notice the wireless masts.

ব্রিটিশ ভারত এখানে শেষ হ'ল ও রাস্তা আফগানিস্তানে চল্‌ল। বেতার-যন্ত্রের মাস্তুলগুলি লক্ষ্য করুন।

یہاں برٹش انڈیا ختم ہوتا ہے۔ اور سڑک آگے افغانستان میں جاتی ہے۔ وائرلیس (لاسلکی) کے ستون ملاحظ ہوں۔

Tanks moving up a track in the Khyber Pass. Questioning a Khassadar patrol.
খাইবার পাশের একটী পথ ধ'রে ট্যাঙ্ক চলেচে। একজন খস্‌সদার প্রহরীকে প্রশ্ন করা হ'চ্ছে।
درۂ خیبر میں بارودی حوض («توپخانہ» کی گاڑی) والے جاتے ہوئے خاصہ دار سنتری سے راستہ دریافت کر رہے ہیں۔

The frontier between Afghanistan and India is patrolled regularly by aeroplanes.
আফ্‌গানিস্থান এবং ভারতবর্ষের সীমান্ত-প্রদেশে বিমান-যান দ্বারা নিয়মিতরূপে পাহারা দেওয়া হয়।
ہندوستان اور افغانستان کے سرحد پر ہوائی جہاز باقاعدہ گشت لگاتے ہیں۔

The railway in the Khyber Pass, and *below* : one of the guards employed to protect all who travel through the pass.

খাইবার পাশের রেলওয়ে। নীচে: পথিকদের রক্ষার জন্য একজন প্রহরী।

درهٔ خیبر میں ریلوے - اور نیچے ایک اُن خاصه داروں میں سے جو دره میں مسافروں کی حفاظت کے لئے مقرر کے گئے هیں -

A merchant just arrived at a caravanserai in the Khyber. *Below :* A camel caravan emerging from the pass on its way to Peshawar.

খাইবারের সরাইতে এই বণিক সবে এসেচেন। নীচে: পেশোয়ার যাবার পথে এই পথিকদল খাইবার পাশ থেকে বার হ'চে।

خیبر کی سرائے میں ابھی ایک سوداگر پہنچا ھے - نیچے - ایک اونٹوں کا قافلہ پشاور جاتے ہوئے درہ سے نکل رہا ھے -

A picturesque wedding in Waziristan. The groom and his attendants mounted on camels.
ওয়াজিরিস্তানে বিবাহের চমৎকার দৃশ্য। বর ও তার বন্ধুরা উটে চ'ড়েচে।
وزیرستان میں ایك پُر رونق شادی - دولها اور اسکے ساتهی اونٹوں پرسوار هیں -

# شمال مغربی سرحدی صوبه

صربه پنجاب کے اٹك پارمغربی جانب کے پانچ اضلاع اور پانچ پولیٹکل ایجنسیوں کو جو ان اضلاع اور افغانی سرحد کے درمیان واقع هیں ملاکر ۱۹۰۱ میں چیف کمشنر کے ما تحت ایك علهده صوبه شمال مغربی سرحدی صوبه بنایا گیا - ان ایجنسیون کے نام ملاکنڈ خیبر کُرم شمالی اور جنوبی وزیرستان هیں -
اسکا مقصد که ان ایجنسیون کی اقوام کے ساتهہ اچھے دوستانه تعلقات پیدا هو جائیں بڑی حدتك حاصل هوچکا هے ۱۹۳۲ مین چیف کمشنر گورنر بنایا گیا تها -
صوبه کا دارا لخلافه پیشاور هے جهان وسط ایشیا کی مختلف قومون کا اجسماع هوتا هے اور اونٹون کے کئ ایك قافلون کے ئے منزل مقصور هے اوائل زمانه سے تجارتی قافلے هندوستان کو درهٔ خیبر کے ذریعے آتے جاتے رهے هیں - اور پشاور شهر کو اِسی درهٔ کے دهانے پر واقع هونے کی وجه سے ایك بڑی اهم تجارتی شهرت مل چکی هے - فوجی ریلوے کی پیشاور سے آگے دره خیبر میں ۱۹۲۳ کے قریب توسیع کی گئ تهی -

# BALUCHISTAN

Baluchistan includes British Baluchistan, frontier agencies under British officers, and the states of Kalat and Las Bela. The maker of it was Sir Robert Sandeman who, between 1866 and 1892, brought Baluchi and Brahui chiefs into confederation and organized the lands occupied during the Afghan War of 1879. He is buried in Bela, where he died. The Chief Commissioner is the head of the administration. In tribal areas control is exercised through councils of elders. The land is one of mountains and deserts with scanty population. The Mekran coast is specially inhospitable. The railway to Quetta, the capital, rises through the Bolan Pass, and runs on to Chaman on the Afghan frontier. Between the mountains lie level valleys which are of a considerable area. In these valleys irrigation enables agriculture to be carried on successfully, and despite the barrenness of large parts of the area and the scarcity of rainfall, agriculture is the main occupation of the majority of the people. They are also herdsmen. The Mekran coast is famous for its fisheries, which are growing in importance. Coal is mined at Sharigh and Harnai, and also in the Bolan Pass.

# বেলুচিস্তান

বৃটীশ বেলুচিস্তান, বৃটিশ প্রতিনিধির শাসনাধীন কয়েকটী সীমান্ত এজেন্সি, আর কালৎ ও লাসবেলা এই দুই করদ রাজ্য নিয়ে বেলুচিস্তান প্রদেশ গঠিত। এর গঠনকর্ত্তা সার রবার্ট। স্যান্ডিমান, যিনি ১৮৬৬ ও ১৮৯২ সালের মধ্যে বেলুচ ও ব্রাহুই সর্দ্দারদের সন্ধিবদ্ধ করেন ও ১৮৯৭ সালের আফগান সমরে অধিকৃত স্থানগুলির সুব্যবস্থা করেন। তিনি বেলাতে মারা যান ও সেইখানে কবরস্থ আছেন। এ প্রদেশের প্রধান শাসনকর্ত্তা চীফ কমিশনার। এখানকার অসভ্য জাতিদের শাসন তাদের বয়োজ্যেষ্ঠ সমিতির সাহায্যে করা হয়। এদেশে কেবল পাহাড় ও মরুভূমি, ও জনসংখ্যা অতি অল্প। বিশেষত: মেকরান উপকূলে বাস করা বড়ই কঠিন। রাজধানী কোয়েটার রেলপথ বোলান পাশের (গিরিবর্ত্ম) ভিতর দিয়ে উঠেচে ও আফগান সীমান্তে চামন পর্য্যন্ত গিয়েচে। এদেশে পাহাড়ের মধ্যে মধ্যে সমতল উপত্যকা আছে, এবং সেগুলি আয়তনে বেশ বড়। এই সকল উপত্যকায় খাল কেটে জল আনা হয়েচে, তাই কৃষিকাজ সুবিধামত হয়, এবং যদিও এখানকার বেশীভাগ জমি অনুর্ব্বর ও এখানে বৃষ্টি কমই পড়ে, তা সত্ত্বেও লোকেরা প্রধানত: কৃষিকাজ ক'রে থাকে। তাদের আর এক পেশা পশুপালন। মেকরান উপকুল ফিসারির জন্য বিখ্যাত, এবং ঐ ফিসারিগুলির প্রয়োজনীয়তা বেড়ে চলেচে। শারিঘ, হারনাই আর বোলান পাশে খনি থেকে কয়লা তোলা হয়।

A scene near Quetta, the capital of Baluchistan, looking toward the
রাজধানী কোয়েটার নিকট একটী দৃশ্য। সম্মুখে বন্ধুর বোলান পাশ
ہوئے جو قلات کی ریاستوں کو جاتے ہوئے سنسان بیا بانی پہاڑوں میں سے گذرتا ہے ۔

rugged Bolan Pass, which carries the road and railway down into Sind.

নির্জ্জন মরু ও পর্ব্বত অতিক্রম ক'রে কালৎ রাজ্যের দিকে চলেচে।

بلوچستان کے صدر مقام کوئیته کے قریب ایك منظر سنگلاخ درۂ بولان کی جانب دیکھتے

A constable in the Baluchistan mounted camel corps. They act also as mail carriers.
বেলুচিস্থানের উষ্ট্রবাহিনীর এক কনষ্টেবল্। এরা ডাকহরকরার কাজও করে থাকে।
بلوچستان کی کیمل کور (اونٹوں کے رسالہ) کا ایک سانڈنی سوار - یہ ڈ : رسانی کا کام بھی کرتے ھیں -

The Citadel at Kalat. The two states, Kalat and Las Bela, comprise more than half of Baluchistan.
কালতের দুর্গ। কালত এবং লস্ বেলা এই দুইটী রাজ্য বেলুচিস্তানের অর্দ্ধেকের উপর।
قلات کا کوٹ (قلعہ) - قلات اورلس بیلہ کی دو ریاستوں کا رقبہ بلوچستان کے نصف سے زیادہ ھے -

The Quetta Bazar as it was before the earthquake of 1935.
১৯৩৫ খ্রীষ্টাব্দের ভূমিকম্পের পূর্ব্বে কোয়েটার বাজার যেমন ছিল।
کوئٹہ کا بازر - ۱۹۳۵ کے زلزلہ سے پہلے کی حالت -

The work of the earthquake. Motor cars amid the debris of a ruined garage.
ভূমিকম্পের কীর্ত্তি। একটী গ্যারাজের ধ্বংসাবশেষের মধ্যে মোটর-গাড়ী।
زلزلہ کا کام - موٹرکارین ایک مسمارشدہ موٹر خانہ کے ملبہ کے ڈھیر میں -

The Sind-Pishin Railway. The bridge across the Chappar Rift near Mangi.

সিণ্ড্-পিসিন্ রেল-পথ। মঙ্গীর নিকট চপ্পর নালীর উপর সেতু।

سندھ پشین ریلوے - چپر گھاٹ متصل منگی پر پُل -

A family of Baluchis and their home. They make their living out of the soil.

একটী বেলুচি পরিবার ও তাদের বাসস্থল। এদের জীবিকা ক্ষেতবাগান ক'রে।

بلوچیوں کا ایک کنبہ اور اُن کا گھر - یہ اپنی روزی کاشت ارافی سے کماتے ھیں -

A farmer with his cattle treading out his corn in a good harvest.

ভাল ফসল হয়েচে। একজন কৃষক গরু দিয়ে মাড়িয়ে শস্য সংগ্রহ করচে।

ایک کسان اپنے مویشی کی مدد سے اچھی فصل میں سے غلہ نکال رہا ہے -

An aerial view of the amazing Cathedral Rocks near Gwadar on the Mekran coast.
মেকরাণ উপকূলে গোয়াডারের নিকট আশ্চর্য্যজনক ক্যাথিড্রাল পাহাড়। আকাশ থেকে দৃশ্য।
هوا میں سے ساحل مکران پر گوادر کے متصل کی حیرت انگیز گرجا چٹانوں کا نظارہ۔

# بلوچستان

صربه بلوچستان میں برتش بلوچستان انگریز افسران کے ماتحت سرحدی ایجنسیان اور قلات اور لس بیله کی ریاستیں شامل هیں۔ اس کا نبانے والا سررابرٹ سنڈیمان تهاجسنے ۱۸٦٦ لنایت ۱۸۹۲ بلوچ اور بروهی سردارون کو ملایا اور ان علاقه جات کی تنظیم کی جن پر ۱۸۷۹ کی افغانی مهم میں قبضه کیا گیاتها۔ وه بیله میں جهاں آسکا انتقال هواتها مدفون هے۔ چیف کمشنر صوبه کا افسر اعلے هے «اقوام» کے علاقه میں حکومت جرگه کی وساطت سے کی جاتی هے۔ ملك پهاڑی هے اور آبادی نهایت کم هے۔ مکرانی ساحل خاص طور پر «غیرمهمان نواز» هے۔ کوئٹه۔ صربه کے صدرمقام۔ کوجاتی هوئی ریلوے درهٔ بولان میں سے چڑهتی هوئی افغانی سرحد پر چمن کو اور ایرانی سرحد پر میرجاوا کو جاتی هے۔ پهاڑون کے درمیان هموار اور پُر وست واویان واقع هیں۔ اِن واویون میں آبکاری ایك کا میاب زراعت کو تکمیل دیتی هے۔ اور باوجود اسکے که زیاده تر علاقعه بنجر هے اور بارش کی تلعت بهی هے یهان پهر بهی لوگون کا زراعت هی ایك افضل پیشه هے۔ یه لوگ مال مویشی بهی رکهتے هیں۔ مکران کا ساحل ماهی گیری کے پیشه کے واسطے مشهور هے۔ اور یه کسب ایك گونه بهڑتا جارها هے۔ شارغ۔ حرنائے اور نیز ورهٔ بولان مین کوئله کانوں سے حاصل کیا جاتا هے۔

# PUNJAB

The Punjab is a Governor's Province with an area of 99,000 square miles and a population of 24 millions. The Legislature consists of an Assembly of one hundred and seventy-five members. The Punjab states include the Sikh State of Patiala, whose ruler has several times been Chancellor of the Chamber of Princes and is a noted patron of Indian cricket. The mass of the population lives by the land, but there are great electrical and manufacturing undertakings and numerous localized handicrafts. Wheat is the most important crop and is largely exported. Agriculture depends almost entirely on irrigation since the rainfall is small, and all the "Five Rivers" have been harnessed for canals, which provide water for over 18,000 square miles. The Punjab may be divided into five regions geographically. There is the hill country, consisting of 22,000 square miles, with a sparse population; the Salt Range district; the sub-montane district at the base of the Himalayas, which is well watered, fertile and thickly populated; then there are the eastern plains and the western plains. In the east, rainfall is good, but it is in the western plains that irrigation is so necessary, and has done so much to relieve the naturally barren nature of the country.

# পাঞ্জাব

পাঞ্জাব প্রদেশ গবর্ণরের কর্ত্তৃত্বাধীন। এর আয়তন ৯৯০০০ বর্গ মাইল এবং জনসংখ্যা ২৪০ লক্ষ। ব্যাবস্থাপক সভা ১৭৫ জন সভ্য নিয়ে গঠিত। পাঞ্জাবের করদ রাজ্যগুলির মধ্যে শিখরাজ্য পাতিয়ালা একটী। পাতিয়ালার রাজা কয়েকবার নৃপ-সংসদের চ্যান্সেলার ছিলেন, এবং ভারতীয় ক্রিকেটের একজন প্রসিদ্ধ পৃষ্ঠপোষক। অধিকাংশ লোকের জীবিকা কৃষিকাজ ক'রে, কিন্তু পাঞ্জাবে কয়েকটী বড় বড় ইলেক্‌ট্রিক ও অন্য কারখানা আছে ও অনেক হস্তশিল্পের কারখানা আছে। এখানকার সবপ্রধান শস্য গম ও তা বেশীভাগ রপ্তানি হয়। বৃষ্টি কমই পড়ে, তাই কৃযিকাজ প্রায় সম্পূর্ণভাবে জলসেচনের উপর নির্ভর করে। পঞ্চনদের প্রত্যেকটী থেকে খাল কাটা হ'চৈছে, এবং এই খালগুলি ১৮০০০ বর্গ মাইলের অধিক স্থানে জলদান করে। পাঞ্জাবকে পাচটী ভৌগলিক অংশে ভাগ করা যেতে পারে। — ২২০০০ বর্গ মাইলব্যাপী পার্ব্বত্য অংশ, যেখানে জনসংখ্যা অল্প; লবন খনি অংশ; হিমালয়ের পাদদেশে অর্দ্ধ-পার্ব্বত্য অংশ, যেখানে জল প্রচুর, জমি উর্ব্বর ও লোকসংখ্যা খুব বেশী; তাছাড়া পূর্ব্ব ও পশ্চিম সমতলভূমি। পূর্ব্ব অংশে ভালরকম বৃষ্টি পড়ে কিন্তু পশ্চিম অংশে জলসেচন একান্ত প্রয়োজন, এবং ঐ জলসেচনের ব্যবস্থাই সেখানকার স্বাভাবিক অনুর্ব্বরতা থেকে এতরক্ষা দিয়েচে।

A general view over Lahore city showing the fort. Lahore, the seat of

লাহোর সহরের একটী সাধারণ দৃশ্য। কেল্লা দেখা যাচ্ছে।

پنجاب گورنمنٹ کا صدر مقام گیارھویں صدی سے ایک مشہور شہر ہے -

government for the Punjab, has been a notable city since the 11th century.
পাঞ্জাবের রাজধানী লাহোর একাদশ শতাব্দী থেকে প্রসিদ্ধ ।
لاہور شہر کے اوپر کا عام نظارہ جسمیں قلعہ دکھائی دیتا ہے ۔ لاہور

*Left:* The Central Museum at Lahore, famous for its fine collection of Græco-Buddhist sculpture. *Below:* Zam Zama, the gun opposite the Museum, which first saw service at Panipat, 1761.

বামে লাহোরের সেণ্ট্রাল মিউজিয়ম। এখানে গ্রীকবৌদ্ধ ভাস্কর্য্যের সুন্দর সংগ্রহ আছে। নীচে মিউজিয়মের সামনে জমজমা কামান — ১৭৬১ খৃষ্টাব্দে পানিপথের যুদ্ধে সর্ব্বপ্রথম ব্যবহৃত।

بائیں - سنٹرل میوزیم لاہور (عجائب گھر) جو یونانی اور بدھ سنگ تراشی کے کام کے ذخیرہ کے لئے مشہور ہے - نیچے - زم زمہ - میوزیم کے سامنے والی توپ جو پہلی بار پانی پت کے میدان پر ۱۷۶۱ میں کام آئی تھی -

*Above:* The Sonehri Masjid, (Golden Mosque), built in 1753 by Bikhari Khan, and *right:* the tomb of the Emperor Jehangir (1605–1627) at Shahdara, near Lahore.

উপরে সোনেহ্‌রি মসজিদ, ১৭৫৩ খৃষ্টাব্দে বিখারী খাঁ কর্ত্তৃক নির্ম্মিত সোনার মসজিদ। ডান দিকে লাহোরের নিকট শাহদারায় সম্রাট জাহাঙ্গীরের (১৬০৫ – ১৬২৭) সমাধি।

اوپر - سنہری مسجد جسے ۱۷۵۳ میں بکھری خان نے تعمیر کیا - اور داہنے - بادشاہ جہانگیر (۱۶۰۵ تا ۱۶۲۷) کا مقبرہ بمقام شاہدرہ بیرون لاہور -

A view of modern Lahore. The General Post Office on the Mall.

বর্ত্তমান লাহোরের একটী দৃশ্য। ম্যালের উপর জেনারেল্ পোষ্ট আফিস্।

لاہور جدید کا ایك نظارہ - ٹھنڈی سڑك پر جنرل پوسٹ آفس (بڑا ڈاکخانہ) -

The Muharram at Lahore. The passing of the Dul Dul, surrounded by mourners.

লাহোরে মহরম। দুলদুল ও তাকে ঘিরে বিলাপকারীরা যাচ্ছে।

لاہور میں محرم دُلدُل ماتمیوں کے ساتھ جارہی ہے -

The University Lecture Hall at Lahore, which is a great educational centre.

লাহোর বিশ্ববিদ্যালয়ের লেকচার হল। ইহা একটী বৃহৎ শিক্ষাকেন্দ্র।

لاهور کا یونیورسٹی لیکچر هال جو ایك بڑا تعلیمی مرکز هے -

Pandit Jawaharlal Nehru, the Congress President, addresses villagers near Lahore.

কংগ্রেস-সভাপতি পণ্ডিত জহরলাল নেহেরু লাহোরের নিকট একটী গ্রামে বক্তৃতা দিচ্চেন।

لاهور کے قریب پنڈت جواهرلعل نہرو کانگریس کے پریذیڈنٹ گلوں کے ایك مجمع میں تقریر کر رهے هیں -

The Shalimar Gardens near Lahore. They were laid out by Shah Jahan in 1637.
লাহোরের নিকট শালিমার বাগ। ১৬৩৭ খ্রীষ্টাব্দে সাজাহান কর্তৃক নির্ম্মিত।
لاہور کے قریب شالہ مارباغ جسکی ۱۶۳۷ میں شاہجہان نے داغ بیل ڈالی تھی۔

The crowd at Kurukshetra on their way to bathe in the Brahmsar Tank.
কুরুক্ষেত্রে তীর্থযাত্রীর জনতা। এরা ব্রহ্মসরোবরে স্নান করতে যাচ্ছে।
برہمسار تالاب میں اشنان کے لیے جانے والوں کا مجمع کُروکشترا میں۔

A general view of Simla, the Punjab's most famous hill station, 7,084 feet above sea-level.

পাঞ্জাবের প্রসিদ্ধতম শৈলাবাস সিমলার (৭০৮৪ ফিট উচু) একটী সাধারণ দৃশ্য।

شملہ کا ایك عام منظر جو پنجاب کا نہایت مشہور پہاڑ ہے اور سطح سمندر سے ۷۰۸٤ فت کی بلندی پر ہے -

The Mall at Simla, summer seat of both the Indian and the Punjab Governments.

সীমলার ম্যাল—সীমলা ভারত এবং পাঞ্জাব সরকারের গ্রীষ্মাবাস।

ٹھنڈی سڑك شملہ - یہ پنجاب اور ہندوستان دونوں کی گورنمنٹ کا گرمیوں کا صدر مقام ہے -

Viceregal Lodge at Simla, first occupied by Lord and Lady Dufferin in 1888.
বড়লাটের প্রাসাদ। সর্ব্বপ্রথম লর্ড ও লেডি ডাফ্‌রিন্‌ ১৮৮৮ খ্রীষ্টাব্দে এখানে বাস করে ছিলেন।
شملہ کا وائسریگل لاج جسمیں سب سے پہلے لارڈ اور لیڈی ڈفرن ۱۸۸۸ میں سکن پزیر ہوئے تھے۔

Annandale, the Simla sports-ground, lies among lovely deodar forests.
অ্যানান্‌ডেল্‌, সিমলার খেলার মাঠ, সুন্দর দেবদারুবনের ভিতর অবস্থিত।
شملہ پر کھیلوں کا میدان۔ اننڈیل نہایت خوبصورت دیودار کے جھُنڑوں میں واقع ہے۔

*Above :* A family crossing a river on a raft of inflated skins. *Right:* A hill shepherd and one of his charges.

উপরে একটী পরিবার হাওয়া-ভরা চামড়ার ভেলায় নদী পার হচ্চে। ডানদিকে একজন পাহাড়ী মেষপালক ।

اوپر - ایک کنبہ ہوا سے پُر مشکزون پر دریا عبور کررہا - دائین - ایک پہاڑی گڑریا اور اُسکی پُر بچی (بکری)

This bridge under construction in the Kangra Valley district gives some idea of the difficulties and triumphs of engineering in the hill districts. *Left:* Two hill coolies yoked together under their load.

কাংগ্রা-উপত্যকায় এই পুলটী তৈরী হচ্চে। পার্ব্বত্য-প্রদেশে এঞ্জিনিয়ারিং যে কত শক্ত ও কি করতে পারে তার কিছু ধারণা এই পুল দেখে জন্মে। বামে একত্রে বদ্ধ দুইজন ভারবাহী পার্ব্বত্য-কুলি।

اس پل سے جو کانگڑہ وادی کے علاقہ میں زیر تعمیر ہے پہاڑی علاقوں میں تعمیری مشکلات اور کمالات کا کچھ اندازہ ہوتا ہے۔ بائیں - دو پہاڑی قلی بوجھ کے نیچے جکڑے ہوئے ہیں -

Lieut.-General H.H. the Maharaja of Patiala, several times Chancellor of the Chamber of Princes.

লেফ্‌টেনাণ্ট্‌-জেনারেল মহামান্য পাতিয়ালার মহারাজা। ইনি কয়েকবার নৃপ-সংসদের চ্যান্‌সেলার ছিলেন।

لفٹنٹ جنرل ہزہا ئینس مہاراجہ بہادر پٹیالہ مسعدد بار چانسلر چیمبر آف پرنسز متعین ہوئے ہیں -

The Sirhind Canal, in the south-east Punjab, takes its water from the Sutlej.

দক্ষিণ-পূর্ব্ব পাঞ্জাবে সির্‌হিণ্ড খাল শতদ্রু থেকে কাটা হয়েচে।

جنوب مشرقي پنجاب میں نہرسرھند دریائے ستلج سے نکلتی ھے ۔

Irrigation in the Punjab. Using a camel to draw water for the fields.

পাঞ্জাবে জলসেচন। উট দিয়ে ক্ষেতের জন্য জল তোলা হ'চ্চে।

پنجاب میں آبپاشی - کھیتوں کوپانی دینے کے لئے اونٹوں سے کام لے رھے ھیں -

A village family. The vast majority of the Punjabis are engaged in agriculture.

একটী গ্রাম্য পরিবার। অধিকাংশ পাঞ্জাবী কৃষিকাজ করে।

گاؤں کا ایک کنبہ - پنجابیوں کی کثیر تعداد کاشتکار ہے -

A Punjab Ayurvedic Hakim (Doctor) arrays his medicines before an interested audience.
পাঞ্জাবী আয়ুর্বেদীয় হাকিম কৌতূহলী দর্শকবৃন্দের সামনে তার ওষুধ সাজাচ্চে।
پنجاب کا ایک آیورویدک حکیم شائقین کو اپنی ادویات دکھارہا ہے۔

A mat maker in a Punjab city singing as he works.
পাঞ্জাব সহরের একজন মাদুর নির্ম্মাতা কাজ করতে করতে গান করচে।
پنجاب کے ایک شہر میں چٹائی بننےوالا گاتے ہوئے کام کررہا ہے۔

*Above:* Selling sugar-cane juice in Rawalpindi. *Right:* A fine picture of a Punjab farmer with his yoke of oxen.

উপরে রাওলপিণ্ডিতে আকের রস বিক্রয়। ডানদিকে জনৈক পাঞ্জাবী কৃষক। সঙ্গে এক যোয়ালি বলদ।

اوپر- راولپنڈی میں گنے کی رس کی فروخت- دائیں- ایک پنجابی کسان اور اُسکے بیلوں کی جوڑی کی ایک خوبصورت تصویر-

Amritsar, wealthy and populous, is the headquarters of a district and the

সমৃদ্ধিশালী ও জনবহুল অমৃতসর, জেলার প্রধান সহর এবং শিখদের

شہر کا ایک عام نظارہ ہے جسمں سنہری گور دوارہ (گولڈن ٹیمپل) دکھائی دیتا ہے۔

religious capital of the Sikhs. Here is a general view showing the Golden Temple.
সর্ব্বপ্রধান তীর্থস্থান। এই সাধারণ দৃশ্যে স্বর্ণ-মন্দির দেখা যাচ্চে।
امرتسر متمول اور گنجان آباد شہر ایك ضلع کا اور سکھوں کا مذہبی صدر مقام ہے۔

The gateway and entrance leading to the Golden Temple at Amritsar.

অমৃতসরের স্বর্ণ-মন্দিরের তোরণ এবং প্রবেশপথ।

امرتسر گولڈن ٹیمپل (سکھ سنہری گور دوارہ) میں داخلہ کا پھاٹک ۔

Amritsar is famed for its ivory work. *Right:* An ivory carver at work. *Below:* A Hindu medical man preparing to cup a patient, a practice which goes back centuries.

অমৃতসর হাতীর দাঁতের কাজের জন্য প্রসিদ্ধ। ডানদিকে জনৈক হাতীর দাঁতের কারিকর। নীচে হিন্দু চিকিৎসক জনৈক রোগীর রক্তমোক্ষণে উদ্যত। বহু শতাব্দী থেকে এই রীতি চলে এসেছে।

امرتسر - ہاتھی دانت کے کام کے لئے مشہور ہے۔ دائیں۔ ایک ہاتھی دانت تراش کام میں مشغول ہے۔ نیچے۔ ایک ہندو سنیاسی حکیم ایک مریض کو سنگھی لگانے کی تیاری کر رہا ہے جو طریقۂ علاج صدیوں پرانا ہے۔

Lyallpur Agricultural College. Canals have converted desert parts of Lyallpur into great wheatfields.
লায়ালপুরের কৃষি কলেজ। খাল কাটা হওয়ায় লায়ালপুরের মরুস্থানগুলি এখন সুবৃহৎ গম-ক্ষেত্র।
لائلپور زراعتی کالج - نہرون نے لائلپور کے صحرائی قطعہ کو گندم ریز کھیتون مین بدل دیا ہے -

Irrigating 1,800 square miles, the Lower Chenab Canal has proved a paying investment.
১,৮০০ বর্গ মাইল জলসেচনকারী লোয়ার্ চেনাব্ খাল। এর খরচ এখন লাভজনক হয়েছে।
۱,۸۰۰ مربعہ میل کو سیراب کرنے والی نہرلوئر چناب پنجاب کے لئے ایك فائدہ مند مد ثابت ہوئی ہے -

Ploughing in the Punjab. The arid character of the land is counteracted by canals.
পাঞ্জাবে ভুমিকর্ষণ। জলসেচনকারী খাল ভুমির শুকতা দূর করেচে।
پنجاب میں ہل رانی - زمین کی خشکی کو نہروں نے بدل دیا ہے -

A rich harvest from irrigated land. Women working in the grain market.
জলসেচা ভূমি থেকে প্রচুর শস্যলাভ হয়েচে। শস্যের বাজারে মেয়েরা কাজ করচে।
نہری زمینوں سے نہایت اچھی فصل - عورتیں رناج کی منڈی میں کام کر رہی ہیں -

Deep ploughing in the Central Punjab with a double yoke of oxen.

মধ্য পাঞ্জাবে দুই যোয়ালি বলদ দ্বারা গভীর ভূমিকর্ষণ।

وسط پنجاب میں بیلون کی دو جوڑی سے نہایت گہری ہل رانی -

The Punjab in the spring. The snows begin to melt in a mountain valley.

বসন্তকালে পাঞ্জাব। একটী পার্ব্বত্য উপত্যকায় বরফ গলতে আরম্ভ করেচে।

پنجاب موسم بہار میں ۔ پہاڑ پر برف پگل رہی ہے -

The beautiful Kangra Valley in the hill country. The peaks of the Himalayas are behind.

পার্ব্বত্য-প্রদেশে স্থন্দর কাংগ্রা উপত্যকা। পিছনে হিমালয়ের শৃঙ্গ।

خوش منظر کانگڑہ وادی پہاڑی علاقہ میں - ورے ہمالیہ کی چوٹیاں ھیں -

Social service work in the villages. An anti-malarial campaign carried out by scouts.
গ্রামে সংস্কারকাজ। স্কাউট্‌গণের ম্যালেরিয়া-প্রতিরোধক অভিযান।
دیہات میں قومی سیوا - اسکاؤٹ ملیریا کے انسداد میں مشغول ہیں -

Ruins at Taxila, near Rawalpindi, a great centre of Buddhism 1,900 years ago.
রাওলপিণ্ডির নিকট তক্ষশিলার ধ্বংস-স্তূপ। ১,৯০০ বৎসর পূর্ব্বে বৌদ্ধধর্ম্মের একটী মহাকেন্দ্র।
راولپنڈی سے قریب ٹیکسلہ کے کھنڈرات جو ۱۹۰۰ سال پہلے بدھ مت کا ایک بڑا مرکز تھا -

Golf in the hills. On the course at a station in the Murree Hills.

পর্ব্বতে গল্‌ফ্ খেলা। মুরি পর্ব্বতে খেলার মাঠে।

پہاڑوں میں گالف ۔ کوہ مری کے پہاڑوں کے ایک منزل کے میدان پر ۔

Attock Fort on the River Indus, built by the Emperor Akbar in 1581.
সিন্ধু নদীর উপর এ্যাটক্ দুর্গ। সম্রাট আক্‌বর কর্ত্তৃক ১৫৮১ খ্রীষ্টাব্দে স্থাপিত।
دریائے انڈس پر اٹک کا قلعہ جسکو شہنشاہ اکبر نے ۱۵۸۱ سنہ میں تعمیر کیا تھا ۔

# پنجاب

صوبہ پنجاب ایک گورنر کے ما تحت ہے اُس کا رقبہ ۹۹،۰۰۰ مربع میل اور اُسکی آبادی دو کروڑ چالیس لاکھ کی ہے - مجلس واضع قوانین ۱۷۵ ممبران کی ایک اسمبلی ہے -
پنجاب کی ریاستوں میں سے ایک سکھ ریاست پٹیالہ ہے جسکے فرمانروا کئی بار چیمبر آف پرنسز کے چانسلر رہ چکے ہیں اور ہندوستانی کرکٹ کے مشہور مربی ہیں - کثیر آبادی کا گذارہ کاشتکاری پر ہے - لیکن بڑے بجلی کے کارخانے فیکٹریاں اور کئی ایک مقامی دستکاریاں بھی موجود ہیں - گیہوں نہایت اہم پیداوار ہے اور کثرت سے غیر ملکوں میں بھیجی جاتی ہے - زراعت تقریباً آبپاشی کے وسائل پر منحصر ہے کیونکہ بارش کم ہوتی ہے اور پانچوں دریا نہروں کے لئے قابو کر لئے گئے ہیں جو اٹھارہ ہزار مربہ میل کو سیراب کرتی ہیں - ملک پنجاب جغرافیہ کی رُو سے پانچ حصوں میں مُنقسم کیا جا سکتا ہے -
ایک حصہ تو پہاڑی تھرا جسکا رقبہ ۲۲۰۰۰ مربع میل ہے اور جسکی آبادی کم ہے - دوسرا قطعہ شور پہاڑی - اور پھر وہ حصہ جو کوہ ہمالیہ کی دامن میں ہے - جسکی سیراب گیا گیا ہے جو زرخیز ہے اور گُنجان آبادی رکھتا ہے - اور دوسرے حصے مشرقی ومغربی میدانوں کے ہیں - مشرقی طرف تو اچھی خاصی بارش ہوتی ہے - یہی مغربی علاقہ ہی ایسا ہے کہ جو آب پاشی کا خواہان ہے اور جہان فطرتی بنجری قیمت زمین کے استفادہ کے واسطے اس سلسلے میں بہت کچھ کیا جا چکا ہے -

# UNITED PROVINCES

The United Provinces of Agra and Oudh have an area of 16,800 square miles and a population of 48 millions. Together they form a Governor's Province with a Legislative Assembly of two hundred and twenty-eight seats and a Legislative Council of not more than sixty. The land is densely populated and closely cultivated. Irrigation is largely from wells, but canals serve 6,800 square miles. There are several large cities of historical importance, for this part of India has been the centre of Hindu and Moslem cultures. Agra, and Akbar's lovely but abandoned capital of Fatehpur Sikri, are both cities that bear witness to the Mogul Emperors' genius for building; while Lucknow contains the palaces of the Nawabs of Oudh. Of modern industrial towns the principal is the mill and market city of Cawnpore; there are six universities in the province, and many other educational centres. The old handicrafts of the people of the United Provinces have in many cases developed into important industries. To mention only a few, there is the silk-weaving, brocade and brass work of Benares, the carpets of Mirzapur and Agra, and the ivory-carving of Lucknow: plain and inlaid metal work, cotton-printing, ornamental pottery, and furniture-making are carried on in many places.

# যুক্তপ্রদেশ

আগ্রা এবং অযোধ্যার যুক্তপ্রদেশ আয়তনে ১৬,৮০০ বর্গ মাইল এবং এর জনসংখ্যা ৪৮০ লক্ষ । এই দুইটী প্রদেশ নিয়ে গবর্ণরের কর্ত্তৃত্বাধীনে একটী প্রদেশ গঠিত হয়েচে। এর ব্যবস্থাপক এসেমব্লিতে ২২৮ আর এর ব্যাবস্থাপক কাউন্সিলে ৬০ এর অনধিক সভ্য। এদেশ অতি জনবহুল 'ও এখানকার জমি খুব বেশী চাষ করা হয়েচে। জলসেচন বেশীভাগ কূয়ো থেকেই, যদি'ও ৬৮০০ বর্গ মাইলে জল খাল থেকে নে'ওয়া হয়। এখানে কয়েকটি ইতিহাসবিখ্যাত বড় বড় সহর আছে, কারণ ভারর্ষের এই প্রদেশ বহুকাল ধ'রে হিন্দু এবং মুসলমান সভ্যভার কেন্দ্রস্থল ছিল। আগ্রাননরী এবং আকবরের পরমসুন্দয় কিন্তু অনধিবাসিত রাজধাণী ফতেপুর সিক্রী, এই দুইটি সহর এবনও মোগল সম্রাটদের সৌধনির্ম্মান-প্রতিভার সাক্ষ্যপ্রদান কচ্ছে; এবং লক্ষৌতে অযোধ্যার নবাবদের প্রাসাদ সব রয়েছে। আধুনিক ব্যবসায় এবং শিল্পপ্রধান সহরাদির মধ্যে সব চেয়ে বড় হচ্ছে কলকারখানাপূর্ণ বাণি নগর কানপুর। এই প্রদেশে ছয়টি বিশ্ববিদ্যালয় এবং অন্যান্য অনেক শিক্ষার কেন্দ্র অবস্থিত। যুক্তপ্রদেলে পুরানো হাতের শিল্প যে সব ছিল তার অনেসগুলোই আজকাল কলশিল্পতে পরিণত হায়ছে। — যেমন অল্প কয়েকটি উদাহরন: কাশীর রেশম বয়ন-শিল্প, মির্জ্জাপুর এবং আগ্রার গালিচা, এবং লক্ষৌয়ের হাতীর দাঁতের কাজ। এবং অন্যান্য অনেক জায়গায় ধাতুর 'ওপব সাধারণ এবং খোদাই করা মীনার কাজ; তুলোর কাপড়ে ছাপদে'ওয়া এবং সৌখীন মাটির জিনিষ এবং আসবাব পত্র তৈরী ইতীাদি করা হয়।

An aerial view of the road and railway bridge across the Ganges near Allahabad.

এলাহাবাদের নিকট গঙ্গার উপর রেল্‌ওয়ে পুল। আকাশ থেকে দৃশ্য।

ھوا میں سے الہآباد کے قریب دریائے گنگا پر ریلوے اور سڑک کے پل کا نظارہ۔

*Right:* The Asoka Pillar at Allahabad. *Below:* The tomb of Khusru, Shah Jahan's eldest brother, is in this garden.

ডানদিকে এলাহাবাদের অশোক-স্তম্ভ। নীচে এই বাগানে সাজাহানের বড় দাদা খুস্রুর সমাধিস্থান আছে।

دائیں - اشوکه کا مینار بمقام الهآباد اور نیچے - وه باغ هے جسیں شاهجہان کے سب سے بڑے بھائی خسرو کا مقبره هے -

Looking down the Jumna towards the Ganges from the fort at Allahabad, and *left :* a devotee at Allahabad.

এলাহাবাদের কেল্লা থেকে যমুনার দৃশ্য — গঙ্গার দিকে । বাঁয়ে, এলাহাবাদের একটী সাধু ।

الہآباد کے قلعہ میں سے جمناء سے گنگا کی جانب دیکھتے ہوئے اور بائیں ۔ الہآباد میں ایک بھگت ۔

A crowd on Allahabad Station. "Pilgrim Specials" are run to many places of pilgrimage throughout India. *Right:* Pilgrims crowded before the walls of the fort at Allahabad during the Kumbh Mela.

এলাহাবাদ ষ্টেশনে জনতা। ভারতের অনেক তীর্থস্থানে তীর্থযাত্রীদের জন্য স্পেশাল্ ট্রেণ্ যাতায়াত করে। ডানদিকে এলাহাবাদে কুম্ভ মেলার সম য়ে কেল্লার সামনে লোকের ভিড়।

الهآباد کے اسٹیشن پر ایک مجمع - جاتریوں کے لیۓ اسپشیل ٹرین کیٔ ایک جاترا کے مقامات تك چلائی جاتی ھیں - دائیں - کمبھ میله کے دور ان میں الهآباد کے قلعه کی فصیل کے سامنے جاتریوں کا اجتماع -

Pilgrims bathing at the confluence of the Ganges and the Jumna during the Kumbh

কুম্ভ-মেলার সময়ে তীর্থযাত্রীরা প্রয়াগে গঙ্গাযমুনার সঙ্গমে স্নান করচে। প্রতি বার

بارہ برس کے بعد ہوتا ہے اور لاکھوں پُجاری اس میں شامل ہوتے ہیں -

Mela Festival. This is held every twelve years and attended by millions of pilgrims.

বৎসর অন্তর এই মেলা হয় ও লক্ষ লক্ষ তীর্থযাত্রী আসে।

کمبھ میلہ کے تیوہار پر گنگا جمناء کے ملاپ پر پُجاری اشنان کررہے ہیں۔ یہ میلہ

Sarnath. *Above:* The Dhamekh Tower on the spot where Buddha preached his first sermon, and *left:* the famous Lion capital.

সারনাথ। উপরে, ধামেখ টাওয়ার্। এইখানে বুদ্ধদেব প্রথম ধর্ম্মপ্রচার করেন। বাঁয়ে, সুপ্রসিদ্ধ সিংহস্তম্ভ।

سارناتھ - اوپر - دھمیکھ کا بُرج اُس مقام پر جہان بدھ نے اپنا پہلا گیان (خُطبہ) دیاتھا - بائین - مشہورشیر والا مینار ھے ۔

The Brass Bazar at Benares. It is an interesting street lined with fine houses.

কাশীর পিতল বাজার। এই রাস্তাটীর দুই পাশে সুন্দর অট্টালিকা আছে।

بنارس کا پیتل (کسیرا) بازار - ایك دلچسپ جگہ ہے جسمیں خوبصورت مکانات ہیں -

Benares is the Hindu religious capital of India. Every day pilgrims come in their thousands

কাশী ভারতের হিন্দুদের সর্ব্বপ্রধান ধর্ম্মস্থান। রোজ হাজার হাজার তীর্থযাত্রী পবিত্র

کے لۓ آتے ھین۔ دریا کا شاندار نظارہ جسمیں گھاٹ اور مندر دکھائی دیتے ھیں۔

to bathe in the sacred Ganges. The magnificent water-front showing the ghats and temples.
গঙ্গায় স্নান করতে আসে। নদীর সুন্দর সম্মুখ-দৃশ্য। ঘাট ও মন্দির দেখা যাচ্ছে।
بنارس هندؤں کا مذهبی صدر مقام هے هرروز هزاروں جاتری مقدس گنگا میں اشنان کرنے

Another view of the river-front. The minarets of Aurangzeb's mosque rise in the background.
নদীর আর একটী সম্মুখ-দৃশ্য। পশ্চাতে আওরঙ্গজেবের মস্‌জিদের চূড়া।
دریا کے کنارے کا ایک اور منظر - پیچھے اورنگ زیب کی مسجد کے مینار و گنبد دکھائی دیتے ہیں -

*Above:* A snake charmer whose pipe has been replaced by a gramophone, and *right:* two performing bears and their master. Such entertainers are seen quite commonly in the cities of Upper India.

উপরে একজন সাঁপুড়ে —বাঁশীর বদলে গ্রামোফোন্ বাজাচ্চে। ডানদিকে ভালুক নাচ।

اوپر۔ ایك سپیادہ جسکی بین کی بجاے گراموفون رکھدیا گیا ہے۔ دائیں۔ دوسد ھے ہوئے (کرتب دکھانے والے) ریچھ اور اُن کامالك۔ تمام ایسے مداری بنارس کی راہ لیتے ہیں۔

*Above:* is the Hindu University at Benares. The foundation stone was laid by Lord Hardinge in 1916.
*Left:* A trinket seller near the Ghats.

উপরে কাশীর হিন্দু বিশ্ব বিদ্যালয়। ১৯১৬ সালে লর্ড হার্ডিঙ্গ এর ভিত্তি স্থাপন করেন। বানে ঘাটের নিকটে একজন ক্ষুদ্র অলঙ্কার বিক্রেতা।

اوپر - مشہور هندو یونیورسٹی بنارس ہے - اسکا بُنیادی پتھر لارڈ هارڈنگ نے ۱۹۱٦ میں رکھا تھا - بائیں - گھاٹ کے پاس ایك زیور فروش (بنجارہ) -

Gipsies encamped near Cawnpore on the Grand Trunk Road, still India's most famous highway.
কাণপুরের নিকট ভারতের সর্ব্বপ্রসিদ্ধ রাজপথ গ্র্যাণ্ড ট্রাঙ্ক রোডের উপর যাযাবরদের ছাওনি।
کانپور کے قریب گرانڈ ٹرنک سڑک پر خانہ بدوش خیمہ زن ہیں۔ ابھی تک ہندوستان کی یہ سب سے مشہور سڑک ہے۔

Mirzapur, a flourishing city on the Ganges, noted for carpets and lac.
মির্‌জাপুর, গঙ্গার উপরে একটী বর্দ্ধনশীল সহর, কার্পেট এবং লাক্ষার জন্য প্রসিদ্ধ।
مرزاپور دریائے گنگا پر ایک آسودہ حال شہر ہے جو قالینوں اور لاکھ کے لئے مشہور ہے۔

A remarkable air view of the Ganges Canal irrigating large areas of the Province.
আকাশ থেকে গঙ্গার খালের একটী আশ্চর্য্য দৃশ্য। খালটী যুক্তপ্রদেশের অনেক স্থানে জলসেচন করে।
نہر گنگا سے صوبہ جات متحدہ کے وسیع رقبہ جات کی آبپاشی کا ہوا میں سے ایک زبردست نظارہ۔

A view of the Ganges Canal as it passes through Cawnpore.
কাণপুরের মধ্য দিয়া প্রবাহিত গঙ্গার খালের একটী দৃশ্য।
نہر گنگا کا کانپور میں سے گذرنے کا منظر۔

Cawnpore is one of the most important railway junctions in Upper India. *Above:* The fine railway station. *Right:* The Lucknow express leaving Cawnpore.

কাণপুর উত্তর ভারতের একটী প্রধান রেল্‌ওয়ে জংসন। উপরে সুদৃশ্য রেল্‌ওয়ে ষ্টেশন্। ডান-দিকে লক্ষ্ণৌ এক্‌স্‌প্রেস্ কাণপুর ছাড়চে।

شمالی ہندوستان میں کانپور ایک نہایت اہم ریلوے جنکشنوں میں سے ہے- اوپر- شاندار ریلوے اسٹیشن- دائیں- لکھنؤ اکسپرس کانپور سے روانہ ہو چلی ہے-

Cawnpore is famous for its textile industry. A view of the Elgin Mills. *Below :* Early morning in Cawnpore vegetable market. Supplies come from gardens just outside the city.

কাণপুর বস্ত্রবয়ন শিল্পের জন্য প্রসিদ্ধ। এল্‌গিন্‌ মিলের একটী দৃশ্য। নীচে ভোরে কাণপুরের সব্‌জি বাজার। সহরের ঠিক বাইরের ক্ষেত থেকে মাল আসে।

کانپور اپنی بافندگی دستکاری کے لیٔ مشہور ہے۔ یہ ایلگن ملز کا ایك نظارہ ہے کانپور کی سبزی منڈی میں علی الصبح کا منظر ترکاریاں شہر پیوستہ باغات میں سے آتی ہیں۔

The Residency at Lucknow, still flying its flag. *Right:* An archway in the city showing a police-constable on his beat.

লক্ষ্ণৌ রেসিডেন্সি। ডানদিকে সহরের একটী খিলানের নীচে রাস্ত। একজন পুলিশ্ কন্‌ষ্টেবল্ টহলে যাচ্চে।

لکھنؤ ریزیڈنسی ابھی تک اپنا جھنڈا لہرا رہی ہے۔ دائیں۔ شہر کا ایک محرابی در جسمیں پولیس کنسٹبل اپنے گشت پر دکھائی دیتا ہے۔

A view looking down among the Nawabi buildings at Husainabad, Lucknow.

লক্ষ্ণৌ। হুসাইনবাদে নবাব-আমলের প্রাসাদ।

حسین آباد لکھنؤ کی نوابی عمارات کو دکھاتا ہوا ایک نظارہ۔

King George's Medical College at Lucknow, founded in 1905. Nawabi buildings in the distance.
১৯০৫ খ্রীষ্টাব্দে স্থাপিত লক্ষ্ণৌর কিং জর্জ্জ মেডিক্যাল্ কলেজ। দূরে নবাব-আমলের প্রাসাদ।
کنگ جارج میڈیکل کالج لکھنؤ جسکی ۱۹۰۵ میں نباڈالی گئی تھی - فاصلہ پر نوابی عمارات ھیں -

Making "Sewai" in a Lucknow street. The men are human weights keeping the press in position.
লক্ষ্ণৌর রাস্তায় 'সিওয়াই' নির্ম্মাণ। লোকগুলির ভারে কলটীকে যথাস্থানে রাখা হচ্চে।
لکھنؤ کے ایک بازار میں سیویان بنائی جا رہی ھیں - آدمیوں کے بوجھ سے مشین کو اصلی حالت پر رکھتے ھیں -

The Taj Mahal at Agra, the glorious tomb of Arjmand Banu, called Mumtaz-i-Mahal.
আগ্রার তাজমহল। মুম্তাজ্-ই-মহল্ নামে অভিহিতা আরজ্মন্দ্ বানুর সমাধিস্থান।
تاج محل بمقام آگرہ - جوارجمند بانو المعروف ممتاز محل کا پر شکوہ (شاندار) روضہ ہے -

A fine view of the Taj Mahal seen from across the River Jumna.

যমুনার অপর তীর থেকে তাজ্‌মহলের একটী সুন্দর দৃশ্য।

دریائے جمناء کے پارسے تاج محل کا ایک عمدہ نظارہ -

The marble screen which encloses the tombs of Mumtaz-i-Mahal and Shah Jahan, her husband.

মুমতাজ্-ই-মহল্ এবং তাঁর স্বামী সাজাহানের সমাধি ঘিরিয়া মর্ম্মর-আবরণী।

سنگ مرمر کی جالی جو ممتاز محل اور اُسکے شوہر شاہجہان کے مقبرون کے گردا گرد ہے -

The entrance of the Taj Mahal showing the intricate ornamentation of the marble.
তাজ্‌মহলের প্রবেশ-দ্বার। মর্ম্মরে সূক্ষ্ম কারুকাজ।
تاج محل کا دروازہ جس پر سنگ مرمر کا نہایت نازک خوبصورت کام ہے۔

Looking from the Taj down over the gardens to the Great Gateway.

তাজ্ থেকে গ্রেট্ গেট্‌ওয়ে পর্য্যন্ত বাগানের দৃশ্য।

تاج سے نیچے باغات کے اوپر سے بڑے دروازہ کی طرف دیکھتے ہوئے ۔

Part of the red sandstone wall, seventy feet high, surrounding Agra Fort.

আগ্রাদুর্গের ৭০ ফিট্ উচু লাল পাথরের প্রাচীর।

آگرہ کے قلعہ کی ۷۰ فٹ بلند سُرخ پتھر کی دیوار کا ایک حصہ ۔

A general view over Agra city, showing in the foreground the Jama Masjid, which

আগ্রার একটী সাধারণ দৃশ্য । সম্মুখে জমা মস্‌জিদ্‌ । দুর্গের

دهلی دروازه کے مقابل هے - یه مسجد شهنشاه شاهجهان نے تعمیر کرائی تهی -

faces the Delhi Gate of the fort. The Mosque was built by the Emperor Shah Jahan.
দিল্লী গেট এর সামনে। মস্‌জিদ্‌টী সম্রাট সাজাহান নির্ম্মান করেন।
آگرہ کے شہر کا ایك عام نظارہ جسمیں سامنے جامع مسجد ہے جوقلعہ کے

The Moti Masjid (Pearl Mosque) in the fort at Agra, built by Shah Jahan about 1650.

আগ্রার দুর্গে মতি মস্‌জিদ্। আনুমানিক ১৬৫০ খ্রীষ্টাব্দে সাজাহান কর্ত্তৃক স্থাপিত।

آگرہ کے قلعہ میں موتی مسجد جو شاہجہان نے ۱۶۵۰ میں تعمیر کرائی تھی -

*Above* : Agra carpet makers working the pattern given by the foreman's call. *Right* : A wheelwright in his yard making wooden ox-cart wheels.

উপরে আগ্রার কাপেট্ কারিগরেরা তাদের সর্দ্দারের নির্দ্দেশমত নক্সা তুলচে। ডানদিকে একজন চাকী তার উঠানে গোরুর গাড়ীর জন্য কাঠের চাকা তৈরী করচে।

اوپر۔ آگرہ کے قالین باف فورمین کے ایما پر ایک نمونہ پر کام کر رہے ہیں۔ دائیں۔ ایک پہیہ ساز اپنے احاطہ میں لکڑی کی بیل گاڑی کے پہیے بنا رہا ہے۔

The Buland Darwaza, or High Gate, to the Mosque at Fatehpur Sikri.
ফতেপুর সিক্রির মস্‌জিদের বুলন্দ্ দর্‌ওয়াজা।
فتح پور سیکری کی مسجد کے صحن میں داخلہ کا بلند دروازہ ۔

A general view of the long-deserted city of Fatehpur Sikri created by Akbar.

আকবরের তৈরী ফতেপুর সিক্রি। এ সহর বহুকাল থেকে জন-পরিত্যক্ত।

اکبر کے بناکردہ لیکن عرصہ سے غیرآباد شہر فتح پور سیکری کا ایک سرسری نظارہ -

The tomb of Shaikh Salim Chishti in the courtyard of the mosque at Fatehpur Sikri.

ফতেপুর সিক্রি মস্‌জিদের প্রাঙ্গণে সাইখ্‌ সালিম্‌ চিষ্টির সমাধিস্থান।

فتح پور سیکری کی مسجد کے صحن میں شیخ سلیم چشتی کا مزار -

Above are the Palace Buildings at Fatehpur Sikri showing the Panch Mahal in the background. *Left:* The magnificent pillar in the Diwan - i - Khas, the private audience chamber.

উপরে ফতেপুর সিক্রির প্রাসাদ। পিছনে পঞ্চ মহল্। বামে দিওয়ান্-ই-খাসের স্তম্ভ।

اوپر فتح پور سیکری کے محلات ہیں جنمیں پنچ محل عقب میں ہے - بائیں - دیوان خاص یا پرائیویٹ دربار کے کمرہ کا شاندار ستون ہے -

The tomb of the Emperor Akbar at Sikandra, about five miles from Agra.
আগ্রা থেকে আনুমানিক পাঁচ মাইল দূরে সিকান্দ্রাতে সম্রাট আক্‌বরের সমাধিস্থান।
آگرہ سے قریباً پانچ میل پر شہنشاہ اکبر کا مقبرہ بمقام سکندرہ۔

*Above:* The Temple of Govinda Deo at Brindaban, dating from 1590. It has never been completed. *Left.* Part of the Moslem University at Aligarh, opened in 1875. The students come from all over the Moslem world.

উপরে বৃন্দাবনেব গোবিন্দমন্দির। ১৫৯০ খ্রীষ্টাব্দে এব তৈরী সুরু হয়, কিন্তু কখনো সম্পূর্ণ হয় নাই। বামে আলিগড়ের মুসলমান বিশ্ব-বিদ্যালয়, ১৮৭৫খ্রীষ্টাব্দেস্থাপিত। পৃথিবীর সকল মুসলমান সম্প্রদায় থেকে এখানে ছাত্রেরা আসে।

اوپر۔ برندابن پر گوبند کا مندر جسکی ۱۵۹۰ء تعمیر شروع ہوئی تھی ابھی تک مکمل نہیں ہوا۔ بائیں۔ مسلم یونیورسٹی بمقام علیگڈھ جسکا آغاز ۱۸۷۵ء میں ہوا تھا اورجسمیں طلباء تمام ممالک اسلامی دنیاسے آتے ہیں۔

A temple on the Jumna at Muttra, the sacred city associated with Sri Krishna.

শ্রীকৃষ্ণ-নাম-বিজড়িত পুণ্যভূমি মথুরাতে যমুনা-তীরবর্ত্তী একটী মন্দির।

متھرا میں جمنا پر ایک مندر - یہ مقدس شہر سری کرشن کے ساتھ منسوب ہے -

The tank of Govardhan, the town Sri Krishna traditionally saved from floods by holding it aloft.

গোবর্দ্ধনের পুকুর। প্রবাদ যে শ্রীকৃষ্ণ এই সহরটিকে ঊর্দ্ধে ধারণ ক'রে বন্যা থেকে বাঁচান।

گوبردھن کا تالاب جوشہر روایت کے مطابق کرشن مہاراج نے اوپر اٹھا کر طغیانی سے بچایا تھا -

An interval at the Kadir Cup pig-sticking competition held near Meerut.
মীরাটের নিকটে কাদির কাপ্ বরাহ শীকার।
میرٹھ کے قریب قادر کپ پر سور کے شکار کے مقابلہ میں وقفہ ۔

The Holy City of Hardwar where the Ganges leaves the hills for the plains.
হরিদ্বার তীর্থ। এই স্থান থেকে গঙ্গা কর্ব্বত ত্যাগ করে সমতল ভূমিতে প্রবাহিত হচ্চে।
ھردوار کا پوتر شہر جہاں دریاء گنگاء پہاڑوں سے نکل کر میدانوں میں آتا ھے ۔

A group of pilgrims outside the temple of Kedarnath in the Himalayas.

হিমালয়স্থ কেদারনাথ মন্দিরের বাহিরে একদল তীর্থযাত্রী।

کوہ ہمالیہ میں کیدارناتھ کے مندر کے سامنے تیرتھ والوں کا اجتماع -

Cattle brought up for watering. A village well scene near Nagina, Bijnor district.

জলপানার্থ আনীত গো-মহিষাদি পশু। বিজ্নর্ জেলায় নগিনার নিকট একটী গ্রাম্য কূপ।

کھیتوں کوپانی دینے کے لئے مویشی لائے گئے ھیں - یہ نگینہ ضلع بجنور کی قریب ایک دیہاتی کوئیں کا سین ھے

A picturesque view near Naini Tal. A road by the lake shore.

নৈনিতালের একটী মনোহর দৃশ্য। হ্রদের তীরবর্ত্তী একটী রাস্তা।

نینی تال کے قریب ایک دلاویز نظارہ - جھیل کے کنارے ایک پایان سڑک -

Wooded Naini Tal, itself 6,200 feet up, lies at the foot of Mount Cheena.
৬,২০০ ফিট্ উচু ও বনাচ্ছন্ন নৈনিতাল সহর চীনা পর্ব্বতের পাদদেশে অবস্থিত ।
محاذ جنگل میں نینی تال خودسطح سمندر سے ۶۲۰۰ فٹ کی بلندی پر چینا چوٹی کے دامن میں واقع ہے۔

General view of Mussoorie, one of the favourite hill stations in Northern India.
মুসোরিব সাধাবণ দৃশ্য। মুসোরি উত্তর ভারতের একটী জনপ্রিয় শৈলাবাস।
مسوری شمالی ہندوستان میں ایک عام پسند پہاڑی مقام کا ایک سرسری نظارہ۔

A dry-season view of the Mussoorie road crossing an empty river-bed.
গ্রীষ্মকালে মুসোরি রোডের একটী দৃশ্য। রাস্তাটী একটী শুষ্ক নদীর ওপর দিয়ে যাচ্চে।
خشک موسم میں مسوری کی سڑک کا ایک خشک دریا پر سے گذرنے کا منظر۔

Near the Nepal frontier. On the way to Pindari Glacier, somewhere near Loharkhet.
নেপাল সীমান্তে লোহারফেটের নিকট দৃশ্য। পিণ্ডারী তুষার-নদীর পথে।
سرحد نیپال کے قریب - برفانی کوہ پنڈاری کے راستہ پر کہیں لوھارفیت کے پاس کا نظارہ -

*Above:* The gateway of the 15th-century Jama Masjid at Jaunpur, and *right:* the tomb of Bahu Begam at Fyzabad.

উপরে জউন্‌পুরের পঞ্চদশ শতাব্দীয় জম্ম মস্‌জিদের দ্বার। ডানদিকে ফৈজাবাদে বহু বেগমের সমাধিস্থান।

اوپر - جونپور میں پند روین صدی کی جامع مسجد کا دروازہ اور دائیں باھو بیگم کا مقبرہ بمقام فیض آباد .

The snows of Nanda Devi (*centre right*) seen from the Forest Rest House, Berenag.

নন্দা দেবীর তুষার (মধ্যে দক্ষিণে)। বেরেনাগ ফরেষ্ট রেষ্ট হাউস্ হইতে দৃশ্য।

نندہ دیوی پربرف - (دائین درمیان) محکمہ جنگلات کے آرامگاہ بمقام بیری ناگ سے دیکھتے ہوئے -

# صوبہ جات متحدہ

صوبہ جات متحدہ آگرہ اور اودھ کا رقبہ ۱۶،۸۰۰ مربعہ میل ہے اور آبادی ۶ کروڑ اسی لاکھ ہے۔ دونوں ملکر ایك گورنری کا صوبہ ہیں۔ اور مجالس داقع آئین وقوانین میں اسمبلی ۲۲۸ ممبران کی اور کونسل ۶۰ ممبران تك کی ہیں۔ ملك گنجان آباد ہے اور زمین گھنی زیر کاشت ہے۔ آبپاشی عموناً چاهی ہے لیکن ۶،۸۰۰ مربعہ میل نہری ہے۔ کئی ایك بڑے شہر تاریخی شہرت کے ہیں کیونکہ ہندوستان کا یہ علاقہ مغلوں کے تمدّن کا گہوارہ تھا۔ زمانۂ حال میں کیٔ شہر۔ مخصوص تر بڑا کار خانوں اور منڈیوں کا شہر کانپور۔ ضعتی اور تعلیمی مرکز کی اہیت اختیار کر چکے ہیں۔

آگرہ۔ اکبر کا نفیس مگر بیابان دارالسلطنت فتح پور سیکری یہ تمام بستیان مُغل شنہشاہ کی تعمیراتی وانش کی شہلوت دیتی ہیں۔ صوبہ متحدہ کے لوگاں کی عجیب دستکاریان آج بالعموم اعلیٰ صنعت وحرفت کی شکل اختیار کر چکی ہیں۔ چنفانچہ ان میں سے چند ایك کا تذکرہ کئے دیتے ہیں۔ بنارس کی ریشم کا کام جہاں کہ وہ زری کیمخواب (بنارسی) مشہور ہے۔ اور یہی کام شاہ جہانپور اور مان میں بہی بخوبی سرانجام ہوتا ہے۔ بنارسی تانبے کا کام دنیا بھر میں ویسا ہی مشہور ہے کہ جیسے آگرہ میں قالینوں کا کام معروف ہے۔ لکھنو میں ہاتھی دانت کی صعت کاری اور نیز فیروزآباد اور نہا جیئے اور بلا والی شیشہ کی حرفت کے واسطے مقبول خاطر ہیں۔

# PRESIDENCY OF BENGAL

The Presidency of Bengal is a Governor's Province with a Legislative Assembly of 250 members and a Legislative Council of not more than 65. Bengal was one of the three great original Presidencies of the East India Company, but from time to time it has altered considerably in extent, and it was only finally settled within its present boundaries on the 1st April, 1912. To-day, its area is 77,521 square miles and its population 72,810,100. Two States border on Bengal, Cooch Bihar and Tripura. For the most part Bengal is a great fertile plain extending southward from Jalpaiguri to the forests and swamps of the Sunderbans in the Ganges delta. Most of the inhabitants are engaged directly or indirectly in agriculture. Bengal is famous for raw jute and the jute mills of Calcutta, but rice is grown on about 87 per cent of the cultivated area. The finest Indian teas are grown on the Darjeeling Hills. The Presidency has a fine coal-field.

Bengal's capital, Calcutta, was founded in 1690 by Job Charnock, a merchant of the East India Company. He had been turned out of Bengal two years earlier, but returned with forty men in 1690 at the invitation of the ruling Nawab. He set to work at once fortifying the unpromising mud flat assigned to him and called it Fort William. From this small beginning has risen both the Presidency of Bengal and the city of Calcutta. For many years Calcutta was the capital of India and the seat of the Viceroy, but on December 12, 1911, the transfer of the capital to Delhi was announced at the Delhi Durbar.

# বঙ্গদেশ

বঙ্গদেশ গভর্ণরের শাসনাধীন। এর লেজিসলেটিভ এসেমব্লিতে ২৫০ জন সভ্য ও লেজিসলেটিভ কাউন্সিলে ৬৫ জনের অনধিক সভ্য। ইষ্ট ইণ্ডিয়া কম্পানির যে তিনটী বৃহৎ আদিম প্রদেশ ছিল, বঙ্গদেশ তাদের মধ্যে একটী ছিল। কিন্তু মধ্যে মধ্যে এর আয়তনের অনেক পরিবর্ত্তন হয়েচে, এবং কেবল এই ১৯১২ সালের ১ লা এপ্রিলে এর বর্ত্তমান সীমা পাকাভাবে নির্দ্দিষ্ট হয়েচে। এখন এর আয়তন ৭৭,৫২১ বর্গ মাইল ও জনসংখ্যা ৭২,৮১০,১০০। এর সীমান্তে দুটী দেশীয় রাজ্য আছে — কুচবিহার ও ত্রিপুরা। জলপাইগুড়ি থেকে দক্ষিণদিকে গঙ্গার বদ্বীপে স্নুন্দরবনের বন ও জলাভূমি পর্য্যন্ত প্রসারিত যে বৃহৎ ও উর্ব্বর সমতলভূমি তাই হচ্চে বঙ্গের অধিকাংশ। এখানকার বেশীভাগ অধিবাসীর পেশা কৃষিকাজ বা কৃষিসংক্রান্ত কাজ। বঙ্গদেশ কাঁচা পাট ও কলিকাতার নিকটে যে সব পাটকল আছে তার জন্য বিখ্যাত, যদিও এখানকার চাষকরা জমির মধ্যে শতকরা প্রায় ৮৭ ভাগে ধান উৎপাদন করা হয়। ভারতের শ্রেষ্ঠ চা দার্জ্জিলিংয়ের পাহাড়ে চাষ হয়। এ দেশে একটী ভাল কয়লার ক্ষেত্র আছে।

বঙ্গের রাজধানী কলিকাতা ১৬৯০ সালে জব্ চার্ণক্ কর্ত্তৃক স্থাপিত হয়। ইনি ইষ্ট ইণ্ডিয়া কম্পানির একজন প্রধান সদাগর ছিলেন। দুই বছর আগে ইনি বঙ্গ থেকে বিতাড়িত হন, কিন্তু তখনকার নবাবের আহ্বানে ১৬৯০ সালে চল্লিশ জন সেনা নিয়ে ফিরে আসেন। তিনি তখুনি কাজে লেগে যান, এবং তাঁকে যে কাদাটে বাজে জমি দেওয়া হয়েছিল তাকে গড়বন্দি করেন ও ফোর্ট উইলিয়ম নাম দেন। এই সামান্য আরম্ভ থেকে বঙ্গ প্রেসিডেন্সি ও কলিকাতা সহর উভয়েরই উৎপত্তি হয়েচে। বহুকাল ধরে কলিকাতা ভারতের রাজধানী ও বড়লাটের বাসস্থান ছিল, কিন্তু ১৯১১ সালের ১২ ই ডিসেম্বরে দিল্লী দরবারে রাজধানী দিল্লীতে স্থানান্তরিত করা হবে ঘোষণা করা হয়।

Calcutta, capital city of Bengal, was founded in 1690 by Job Charnock. *Above*: Fort William in the 18th century, and *left*: the High Court.

কলিকাতা, বঙ্গদেশের রাজধানী, ১৬৯০ খ্রীষ্টাব্দে জব্ চার্নক্ কর্ত্তৃক স্থাপিত হয়। উপরে অষ্টাদশ শতাব্দীর ফোর্ট উইলিয়াম। বামে হাই কোর্ট।

کلکتہ ۔ بنگال کے دارالخلافہ کی بناء ۱۶۹۰ میں جاب چارناک نے ڈالی تھی۔ اوپر اٹھارویں صدی میں فورٹ ولیم اور بائیں۔ ہای کورٹ کی عمارات۔

Shipping on the Hooghly to-day. Calcutta is one of the greatest ports in the East.
বর্ত্তমানে হুগলীর নৌযান। কলিকাতা প্রাচ্য জগতের বৃহত্তম বন্দরগুলির মধ্যে অন্যতম।
آجکل ھُگلی پر جہازرانی - کلکتہ مشرق میں سب سے بڑی بندرگاھوں میں سے ایک ھے -

The famous pontoon bridge to Howrah, with the railway terminus in the background.
হাওড়ার বিখ্যাত ভাসমান সেতু। পশ্চাতে রেলওয়ে টারমিনাস হাওড়া ষ্টেসন।
ھوڑہ کا مشہور کشتیوں کا پُل جسکے ورے ریلوے کا آخری مقام ھے -

Calcutta from the air. The city is the second largest in the British Empire,
আকাশ হইতে কলিকাতার দৃশ্য। ইহা ব্রিটিশ্ সাম্রাজ্যের দ্বিতীয় বৃহত্তম সহর। ইহার
پر هے اسکی آبادی ۱٬٤٨٥٬٥٨٢ کی هے اور ۱۹۱۱ سنہ تک یہ هندوستان کا دار الخلافه تها۔

with a population of 1,485,582, and was until 1911 the capital of India.
জনসংখ্যা ১,৪৮৫.৫৮২, এবং ১৯১১ খ্রীষ্টাব্দ পর্য্যন্ত ইহা ভারতের রাজধানী ছিল।
ہوا میں سے کلکتہ کا نظارہ - وسعت میں یہ شہر سلطنت برطانیہ میں دوسرے درجہ

The residence of the Governor of Bengal, formerly the Viceroy's house in Calcutta.
কলিকাতায় বঙ্গদেশের গবর্ণরের আবাস। পূর্ব্বে ইহা বড়লাটের প্রাসাদ ছিল।
کلکتہ میں گورنر بنگال کا رہائشی مکان جو پہلے وائسرائے ہند کی جائے سکونت تھی۔

Erected by contributions of all races. India's memorial to Queen Victoria on the Maidan.
ময়দানে মহারাণী ভিক্টোরিয়ার স্মৃতি-সৌধ — সকল জাতির চাঁদা হইতে নির্ম্মিত।
ہندوستان کا ملکہ وکٹوریہ کا میموریل بمقام میدان کلکتہ جو تمام قوموں کے چندہ سے تعمیر کیا گیا تھا۔

Chowringhee, the old residential road, now a fashionable shopping centre of Calcutta.
চৌরঙ্গী, আগে কালের বসতি রাস্তা, এখন কলিকাতার ফ্যাসানেবল দোকান পাটের কেন্দ্র ।
سابقه سکونتی سڑك چورنگی اب کلکته کا طرحدار دوکانداری کا مرکز هے -

Loading silver ingots for export to Europe. Armed guards stand by.
ইয়োরোপে রপ্তানির জন্য ছাঁচে ঢালা রূপার থান বোঝাই হচেচ । সশস্ত্র প্রহরী পাশে দাঁড়িয়ে আছে ।
یورپ کو روانه کرنے کے لۓ چاندی کے قطعات لادی جا رهی هے مسلح سپاهی پاس کهڑے هیں -

